عَلَيْهِ وَسَلَّمَ لَا ضَيْرَ ارْتَحِلُوا وَاقْتَصَّ الْحَدِيثَ

১৪৪৪। ইমরান ইবনে হুসাইন থেকে বর্ণিত। তিনি বলেছেন ঃ কোন এক সফরে আমরা রাসূলুল্লাহ (সা)-এর সাথে ছিলাম। আমরা রাতের বেলা পথ চললাম। রাতের শেষভাগে ভোর হওয়ার অল্প কিছুপূর্বে আমরা এমনভাবে পড়লাম (অর্থাৎ ক্লান্তিতে শরীর এলিয়ে দিলাম) যার চেয়ে অন্য কোন পড়াই কোন মুসাফিরের কাছে অধিক পছন্দনীয় বা সুখকর নয়। একমাত্র সূর্যতাপে আমরা জেগে উঠলাম।... এতটুকু বর্ণনা করার পর তিনি হাদীসটি সালম ইবনে যারীর বর্ণিত হাদীসের অনুরূপ করে বর্ণনা করলেন। এ বর্ণনাতে তিনি হ্রাস বৃদ্ধিও করলেন। হাদীসটিতে তিনি উল্লেখ করেছেন– উমার ইবনে খাত্তাব জেগে উঠে যখন লোকদের অবস্থা দেখলেন তখন উচ্চস্বরে তাকবীর বলতে শুরু করলেন। উমার ছিলেন উঁচু কণ্ঠস্বরের লোক। তাঁর গুরুগম্ভীর শব্দে রাসূলুল্লাহও (সা) জেগে উঠলেন। তিনি জেগে উঠলে লোকজন তাঁর কাছে তাদের অবস্থা জানিয়ে অভিযোগ করলে রাসূলুল্লাহ (সা) বললেন, এ ঘুমে কোন ক্ষতি নেই। তোমরা এখান থেকে যাত্রা করো। এরপর তিনি হাদীসটি বর্ণনা করলেন।

حَدَّثَنِي إِسْحٰقُ بْنُ إِبْرَاهِيمَ أَخْبَرَنَا سُلَيْمَانُ بْنُ حَرْبٍ حَدَّثَنَا حَمَّادُ بْنُ سَلَمَةَ عَنْ حُمَيْدٍ عَنْ بَكْرِ بْنِ عَبْدِ اللهِ عَنْ عَبْدِ اللهِ بْنِ رَبَاحٍ عَنْ أَبِي قَتَادَةَ قَالَ كَانَ رَسُولُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا كَانَ فِي سَفَرٍ فَعَرَّسَ بِلَيْلٍ اضْطَجَعَ عَلَى يَمِينِهِ وَإِذَا عَرَّسَ قُبَيْلَ الصُّبْحِ نَصَبَ ذِرَاعَهُ وَوَضَعَ رَأْسَهُ عَلَى كَفِّهِ

১৪৪৫। আবু কাতাদা (রা) থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ (সা) সফররত অবস্থায় রাতে ঘুম থেকে জাগ্রত হলে তাঁর ডান কাতে শুয়ে থাকতেন। আর ভোরের কাছাকাছি সময়ে জাগ্রত হলে তাঁর বাহু দাঁড় করিয়ে হাতের তালুতে ভর রেখে শুয়ে থাকতেন।

حَدَّثَنَا هَدَّابُ بْنُ خَالِدٍ حَدَّثَنَا هَمَّامٌ حَدَّثَنَا قَتَادَةُ عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ أَنَّ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ مَنْ نَسِيَ صَلَاةً فَلْيُصَلِّهَا إِذَا ذَكَرَهَا لَا كَفَّارَةَ لَهَا إِلَّا ذٰلِكَ قَالَ قَتَادَةُ وَأَقِمِ الصَّلَاةَ لِذِكْرِي

১৪৪৬। আনাস ইবনে মালিক থেকে বর্ণিত। রাসূলুল্লাহ (সা) বলেছেন ঃ কেউ কোন নামায পড়তে ভুলে গেলে যখন স্মরণ হবে তখনই যেন সে তা পড়ে নেয়। এ ব্যবস্থা গ্রহণ

করা ছাড়া আর কোন কাফ্ফারা তাকে দিতে হবেনা। হাদীসের বর্ণনাকারী কাতাদা তার বর্ণনায় 'ওয়া আকিমিস্ সালাতা লি যিকরী' 'আমার স্মরণের জন্য নামায পড়ো'– এই আয়াতটি উল্লেখ করেছেন।

وحدثناه يحيى بن يحيى وسعيد بن منصور وقتيبة بن سعيد جميعا عن أبى عوانة عن قتادة عن أنس عن النبى صلى الله عليه وسلم ولم يذكر لا كفارة لها إلا ذلك

১৪৪৭। ইয়াহ্ইয়া ইবনে ইয়াহ্ইয়া, সাঈদ ইবনে মানসূর ও কুতাইবা ইবনে সাঈদ আবু আওয়ানা, কাতাদা ও আনাস ইবনে মালিকের মাধ্যমে নবী (সা) থেকে হাদীসটি বর্ণনা করেছেন। তবে এই বর্ণনাতে 'লা কাফ্ফরাতা লাহা ইল্লা যালিকা' অর্থাৎ 'এর কাফ্ফারা এ (স্মরণ হলেই পড়ে নেয়া) ছাড়া আর কিছুই নয়'– কথাটি উল্লেখ করা হয়নি।

وحدثنا محمد ابن المثنى حدثنا عبد الأعلى حدثنا سعيد عن قتادة عن أنس بن مالك قال قال نبى الله صلى الله عليه وسلم من نسى صلاة أو نام عنها فكفارتها أن يصليها إذا ذكرها

১৪৪৮। আনাস ইবনে মালিক থেকে বর্ণিত। নবী (সা) বলেছেন, কেউ কোন নামায পড়তে ভুলে গেলে অথবা ঘুমিয়ে পড়লে তার কাফ্ফারা হলো যখনই স্মরণ হবে তখনই তা পড়ে নেবে।

وحدثنا نصر بن على الجهضمى حدثنى أبى حدثنا المثنى عن قتادة عن أنس بن مالك قال قال رسول الله صلى الله عليه وسلم إذا رقد أحدكم عن الصلاة أو غفل عنها فليصلها إذا ذكرها فإن الله يقول أقم الصلاة لذكرى

১৪৪৯। আনাস ইবনে মালিক থেকে বর্ণিত। রাসূলুল্লাহ (সা) বলেছেন ঃ কেউ ঘুম থেকে জাগতে না পারার কারণে নামায পড়তে না পারলে অথবা নামায পড়তে ভুলে গেলে যখনই স্মরণ হবে তখনই নামায পড়বে। কেননা, মহান ও পরাক্রমশালী আল্লাহ বলেন ঃ আমার স্মরণের জন্য নামায পড়।

